অরবিন্দ ঘোষ মানবপ্রগতি এবং আত্মার অসীম শক্তিতে অতুলনীয় বিশ্বাসের বর্মে সুরক্ষিত। তিনি ইউরোপীয় মনীষার জড় সম্বন্ধীয় ও বৈজ্ঞানিক বিজয় পূর্ণভাবে স্বীকার করেন। কিন্তু সেইগুলিকে তিনি নবমার্গের সূচনারূপে বিবেচনা করেন। তাঁহার ইচ্ছা, ভারত স্বীয় প্রণালীর সদ্ব্যবহার করিয়া জগতের সকল আধুনিক সাফল্য অতিক্রম করুক। (৭)

কারণ, তিনি বিশ্বাস করেন যে, মানবজাতি জ্ঞান, শক্তি ও কর্মের ক্ষেত্রে নূতন বিজয় করিয়া স্বীয় ভাবজগৎকে প্রসারিত করিবে। ইহার ফলে মানব-জীবনে যে বিপ্লব সৃষ্ট হইবে তাহা উনবিংশ শতকে জড়বিজ্ঞানকৃত বিপ্লববৎ ব্যাপক হইবে। উদ্ভাসক অন্তর্দৃষ্টির সহিত বিজ্ঞানসমষ্টির স্বেচ্ছাকৃত ও যুক্তিসঙ্গত সমাবেশ দ্বারা উক্ত বিপ্লব সম্ভব। অন্তর্দৃষ্টি সৈন্যশিবিরের তত্ত্বাবধায়ক তুল্য যুক্তিবাদের সহযোগী, এবং সৈন্যদলবৎ যুদ্ধজয় অবধারিত করে। আত্মিক ঐক্য এবং কর্মমত্ত মানবজাতির মধ্যে যে নিরবচ্ছিন্ন যোগসূত্র বিদ্যমান তাহাতে কোন ফাঁক নাই। ঈশ্বরদর্শনে মুক্তিলাভের জন্য মায়িক জগৎ পরিত্যাগের প্রশ্ন আর তখন উঠে না। সমগ্র প্রকৃতির অত্যুগ্র আনন্দ উপভোগ ব্যতীত পূর্ণ মুক্তি অসম্ভব। প্রকৃতিকে আলিঙ্গন ও তাহার উপর প্রভুত্ব স্থাপন আবশ্যক। ইচ্ছাপূর্বক রাজ্যত্যাগ নহে, কোন বন্ধন গ্রহণও নহে। প্রাণসমষ্টিস্বরূপ, বিমুক্ত, নিশ্চল সত্তা উপলব্ধ হইলে যে পারমার্থিক ঐক্য দৃষ্ট হয় তাহার আলোকে বিশ্বলীলার অসীম বৈচিত্র্য আলিঙ্গিত হয়, আমাদের সকল শক্তির দ্বারা পূর্ণ জ্ঞানে এবং উন্মুক্ত

---

(৭) "অতীত আমাদের নিকট শ্রদ্ধেয় হওয়া উচিত, কিন্তু ভবিষ্যৎ আরও অধিক শ্রদ্ধেয়। ভারতের ভাবধারা দার্শনিক গণ্ডী হইতে মুক্ত হইয়া জাতীয় জীবনের সহিত পুনরায় সংযুক্ত হওয়া আবশ্যক। ইহা প্রয়োজনীয় যে, ভারতের আধ্যাত্মিকতা গিরি-কন্দর ও মন্দিরসমূহ হইতে নিষ্ক্রান্ত হইয়া নূতন আকারে আত্মপ্রকাশ করিবে এবং পার্থিব জীবনের উপর প্রভাব বিস্তার করিবে।" তৎপরেই ইতঃপূর্বের উদ্ধৃত অংশ আছে। ইহাতে মানবজাতির ভাবজগতের আসন্ন বিস্তৃতি, নিখিল মানবজীবনের আসন্ন বিপ্লব এবং নূতন প্রগতির দ্বার ভারতের মলিন চাবির সহায়ে উন্মোচন প্রভৃতিতে অরবিন্দের অটল বিশ্বাস প্রকটিত।

নয়নে। ঈশ্বর মানবের মধ্যে এবং মানবের মধ্য দিয়া কার্য করেন। ইহলোকে মুক্তপুরুষগণ দেহে ও মনে ভাগবত কর্মের যন্ত্রস্বরূপ। (৮)

এইরূপে প্রবুদ্ধ ধর্মনিষ্ঠ ভারতে জ্ঞান ও কর্মের অদ্ভুত সমুচ্চয়, এবং বিজ্ঞান ও ধর্মের অপূর্ব সংমিশ্রণ সম্পূর্ণ হইতেছে। মহর্ষিগণের মধ্যে যিনি সর্বশেষ তিনি সম্প্রসারিত হস্তে সৃষ্টিশক্তির বৃত্তাংশ ধরিয়া আছেন। ইহা সুদূর ভবিষ্যতে অপ্রতিহত বেগে প্রবহমান একটি ভাবস্রোত। ইতিহাসের সমস্ত অধ্যাত্মজীবনে বেগবান্ অদ্বৈতই অনুস্যূত, একাধিক নহে। "যাঁহারা 'সুদূরের পিয়াসী' তাঁহাদের গন্তব্যাভিমুখে ঊষা চলমানা। অনন্ত পর্য্যায়ে আগম্যমান ঊষাসমূহের মধ্যে ইনিই প্রথম। ইনি যতই প্রকাশিত হইতেছেন ততই সকল প্রাণী ইহা হইতে সম্ভূত হইতেছে। যাহারা মৃতপ্রায় ছিল তাহারা তৎস্পর্শে জীবন্ত হইতেছে। কী অসাধারণ পূর্ণতা! যে সকল ঊষা অতীতে উদিত হইয়াছিল এবং যে সকল ঊষা ভবিষ্যতে উদীয়মান হইবে তাহাদের সহিত মিলিয়া ইনি দেদীপ্যমান। অগ্রে রশ্মিজাল বিকীর্ণ করিয়া ইনি ভাবী বর্ষাসমূহের সহিত পরিচয় করেন।" (৯)

অষ্টাদশ শতকের প্রবোধনের পরবর্তী দুই শতক যাবৎ আমরা লক্ষ্য করিতেছি মানব মনের বিশাল উড্ডয়নের গতি, প্রাচীন সমন্বয়ের সংকীর্ণতা হইতে তাহার মুক্তি, এবং বিচারক্ষম যুক্তিবাদের ধ্বংসকারী ও বিদ্রোহাত্মক অস্ত্রের সহায়ে সেই মুক্তিলাভ। ঊনবিংশ শতকে আমরা দেখিতেছি, পরীক্ষামূলক জড়বিজ্ঞানের বিপুল আশাভরসা ও অতিরঞ্জিত প্রতিশ্রুতি। উক্ত শতকের শেষভাগে উক্ত প্রতিশ্রুতি সংরক্ষণে উহার আংশিক অক্ষমতা

(৮) "যোগসমূহের সমন্বয়" শীর্ষক প্রবন্ধ ১৯১২ খ্রীঃ ১৫ই ডিসেম্বর 'আর্য্য' পত্রিকায় প্রকাশিত। অরবিন্দ গীতার উপর যে ভাষ্য রচনা করিয়াছেন তাহাতে উক্ত কর্মযোগ সমর্থিত।

(৯) ঋগ্বেদের কুৎস আঙ্গিরস হইতে উদ্ধৃত। অরবিন্দ ঘোষ তাঁহার অন্যতম প্রধান পুস্তক 'দিব্য জীবন' এর প্রচ্ছদপটে এই উক্তি ফরাসী ভাষায় লিপিবদ্ধ করিয়াছেন। (আর্য্য, ১ম সংখ্যা, ১৫ই আগষ্ট, ১৯১৪)।

এবং বিংশ শতাব্দীর প্রারম্ভে একপ্রকার ভূমিকম্প আসিয়া মানবমনের সৌধটি ভিত্তি পর্যন্ত প্রথমে ফাটাইয়া এবং পরিশেষে বিচলিত করিয়া দিল। আমরা বুঝিতেছি যে, বৈজ্ঞানিক নিয়মগুলি মানবজাতির ন্যায় ক্রমশঃ বিভিন্ন ও বিকশিত হইয়াছিল। সেইগুলির অনিশ্চয়তা, আপেক্ষিকতার আবির্ভাব, 'সুপ্ত মনের' আক্রমণ প্রভৃতি প্রাচীন যুক্তিবাদের প্রতিবাদস্বরূপে আসিয়া আঘাতের পরিবর্তে আক্রমণের ভাব ধারণ করিল। আমরা দেখিতেছি, কিরূপে প্রাচীন বিশ্বাসসমূহ তাহাদের নষ্ট রাজ্য ফিরিয়া পাইল না। কারণ নূতন যুক্তিবাদ তাহাদের পুরাতন ভিত্তি এমনভাবে বিধ্বস্ত করিয়াছিল যে, সেইগুলি পুনরায় নির্মাণের কোন উপায় ছিল না।

তথাপি কিছুই বিনষ্ট হয় নাই। অভিনব সমন্বয় যুগের অঙ্গীকার অবলোকন করুন। ব্যাপকতায় বৃহত্তর, অথচ স্বীয় সসীমতায় অবহিত নূতন যুক্তিবাদ আমাদিগকে লইয়া যাইবে সেই অভিনব সমন্বয়ের দিকে এবং সুদৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত নূতন যুক্তিবাদের দিকে। প্রাচ্য ও পাশ্চাত্যের মিলিত প্রচেষ্টায় যে নব ভাবধারা সৃষ্ট হইবে তাহা অধিকতর উদার ও বিশ্বজনীন। পূর্ণতার যুগসমূহে সর্বদা যেমন ঘটিয়া থাকে তেমনি আন্তরিক পরিবর্তনের তাৎক্ষণিক ফল হইবে শক্তির প্রাচুর্য্য এবং দুঃসাহসিক বিশ্বাস, মনের দ্বারা পরিপুষ্ট ও অনুপ্রেরিত কর্মধারার অভিব্যক্তি এবং ব্যক্তিগত ও সামাজিক জীবনের পুনর্নবীকরণ। বিশ্বকবি রবীন্দ্রনাথের ভাষায় (১০)—

"চিত্ত যেথা ভয়শূন্য, উচ্চ যেথা শির,
জ্ঞান যেথা মুক্ত, যেথা গৃহের প্রাচীর।
আপন প্রাঙ্গনতলে দিবস শর্বরী
বসুধারে রাখে নাই খণ্ড ক্ষুদ্র করি।
যেথা বাক্য হৃদয়ের উৎসমুখ হতে
উচ্ছ্বসিয়া উঠে, যেথা নির্বারিত স্রোতে।

(১০) "গীতাঞ্জলি"তে সঙ্কলিত।

দেশে দেশে দিশে দিশে কর্মধারা ধায়
অজস্র সহস্রবিধ চরিতার্থতায়।
যেথা তুচ্ছ আচারের মরু বালুরাশি
বিচারের স্রোতঃপথ ফেলে নাই গ্রাসি।
পৌরুষেরে করেনি শতধা, নিত্য যেথা
তুমি সর্বকর্মচিন্তা আনন্দের নেতা।
নিজ হস্তে নির্দয় আঘাত করি পিতঃ,
ভারতেরে সেই স্বর্গে কর জাগরিত॥"

সমাপ্ত